عَفَّانُ: حَدَّثَنَا حَمَّادُ بْنُ سَلَمَةَ: حَدَّثَنَا ثَابِتٌ عَنْ أَنَسٍ؛ أَنَّ رَسُولَ اللهِ ﷺ أَخَذَ سَيْفًا يَوْمَ أُحُدٍ، فَقَالَ: «مَنْ يَأْخُذُ مِنِّي هٰذَا» فَبَسَطُوا أَيْدِيَهُمْ، كُلُّ إِنْسَانٍ مِنْهُمْ يَقُولُ: أَنَا، أَنَا. قَالَ: «فَمَنْ يَأْخُذُهُ بِحَقِّهِ؟» فَأَحْجَمَ الْقَوْمُ، فَقَالَ سِمَاكُ بْنُ خَرَشَةَ أَبُو دُجَانَةَ: أَنَا آخُذُهُ بِحَقِّهِ.

قَالَ: فَأَخَذَهُ فَفَلَقَ بِهِ هَامَ الْمُشْرِكِينَ.

৬১৭২। আনাস (রা) থেকে বর্ণিত। ওহুদের যুদ্ধের দিন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি তরবারী তুলে নিয়ে বললেন, এটা আমার কাছ থেকে কে নিতে চাও? প্রতিটি লোক 'আমি আমি' বলে নিজেদের হাত প্রসারিত করে দিল। তিনি পুনরায় বললেন, এর হক আদায় করার প্রতিজ্ঞা নিয়ে কে এটা নিতে চাও। একথা শুনে লোকেরা পিছু হটে গেল। আবু দুজানাহ সিমাক ইবনে খারাশা (রা) বললেন, আমি এর হক আদায় করার প্রতিজ্ঞা নিয়ে এটা গ্রহণ করতে চাই। রাবী বলেন, তিনি তরবারীটি নিয়ে নিলেন এবং তা দিয়ে মুশরিকদের মাথা দ্বিখণ্ডিত করে দিলেন।

**অনুচ্ছেদ : ৫০**

**জাবিরের (রা) পিতা আবদুল্লাহ ইবনে আ'মর ইবনে হারামের (রা) মর্যাদা।**

**حَدَّثَنَا** عُبَيْدُ اللهِ بْنُ عُمَرَ الْقَوَارِيرِيُّ وَعَمْرٌو النَّاقِدُ، كِلَاهُمَا عَنْ سُفْيَانَ - قَالَ عُبَيْدُ اللهِ: حَدَّثَنَا سُفْيَانُ بْنُ عُيَيْنَةَ قَالَ: سَمِعْتُ ابْنَ الْمُنْكَدِرِ يَقُولُ: سَمِعْتُ جَابِرَ [بْنَ عَبْدِ اللهِ] يَقُولُ: لَمَّا كَانَ يَوْمُ أُحُدٍ، جِيءَ بِأَبِي مُسَجًّى، وَقَدْ مُثِلَ بِهِ - قَالَ -: فَأَرَدْتُ أَنْ أَرْفَعَ الثَّوْبَ، فَنَهَانِي قَوْمِي، [ثُمَّ أَرَدْتُ أَنْ أَرْفَعَ الثَّوْبَ، فَنَهَانِي قَوْمِي]، فَرَفَعَهُ رَسُولُ اللهِ ﷺ، أَوْ أَمَرَ بِهِ فَرُفِعَ، فَسَمِعَ صَوْتَ بَاكِيَةٍ أَوْ صَائِحَةٍ، فَقَالَ: «مَنْ هٰذِهِ؟» فَقَالُوا: بِنْتُ عَمْرٍو، أَوْ أُخْتُ عَمْرٍو، فَقَالَ: «وَلِمَ تَبْكِي؟ فَمَا زَالَتِ الْمَلَائِكَةُ تُظِلُّهُ بِأَجْنِحَتِهَا حَتَّىٰ رُفِعَ».

৬১৭৩। জাবির (রা) বলেন, ওহুদের যুদ্ধের দিন আমার পিতার লাশ কাপড়ে জড়িয়ে নিয়ে আসা হল। তার লাশ বিকৃত করে দেয়া হয়েছিল। আমি তার কাফনের কাপড় খুলে দেখতে চাইলাম। কিন্তু লোকেরা আমাকে নিষেধ করল। অতঃপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তা উঠালেন। অথবা (রাবীর সন্দেহ) তিনি উঠাতে নির্দেশ দিলেন এবং তা তোলা হল। তিনি এক ক্রন্দনকারিণীর অথবা চিৎকারকারিণীর আওয়াজ শুনতে পেলেন। তিনি জিজ্ঞেস করলেন, কে এই মহিলা! লোকেরা বলল, আমরের কন্যা অথবা

(রাবীর সন্দেহ) বোন। তিনি বললেন, সে কেন কাঁদছে। ফেরেশতারা সর্বদা তার ওপর ছায়া বিস্তার করে আছে– এ অবস্থায় তাকে তুলে নেয়া হয়েছে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّىٰ: حَدَّثَنَا وَهْبُ بْنُ جَرِيرٍ: حَدَّثَنَا شُعْبَةُ عَنْ مُحَمَّدِ بْنِ الْمُنْكَدِرِ، عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللهِ قَالَ: أُصِيبَ أَبِي يَوْمَ أُحُدٍ، فَجَعَلْتُ أَكْشِفُ الثَّوْبَ عَنْ وَجْهِهِ وَأَبْكِي، وَجَعَلُوا يَنْهَوْنِي، وَرَسُولُ اللهِ ﷺ لَا يَنْهَانِي، قَالَ: وَجَعَلَتْ فَاطِمَةُ بِنْتُ عَمْرٍو تَبْكِيهِ، فَقَالَ رَسُولُ اللهِ ﷺ: «تَبْكِيهِ، أَوْ لَا تَبْكِيهِ، مَا زَالَتِ الْمَلَائِكَةُ تُظِلُّهُ بِأَجْنِحَتِهَا، حَتَّىٰ رَفَعْتُمُوهُ».

**৬১৭৪।** **জাবির ইবনে আবদুল্লাহ (রা) থেকে বর্ণিত। তিনি বলেন, ওহুদের দিন আমা পিতা শহীদ হন। আমি তার মুখমণ্ডলের কাপড় সরিয়ে দেখতাম আর কাঁদতাম।** লোকেরা আমাকে নিষেধ করত। কিন্তু রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে নিষেধ করেননি। রাবী বলেন, আমরের কন্যা (আমার ফুফু) ফাতিমাও কাঁদতেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তুমি কাঁদো অথবা না কাঁদো– ফেরেশতাগণ তার ওপর ছায়া বিস্তার করে রেখেছিল। এ অবস্থায় তোমরা তাকে তুলে নিয়ে এসেছ।

**حَدَّثَنَا** عَبْدُ بْنُ حُمَيْدٍ: حَدَّثَنَا رَوْحُ بْنُ عُبَادَةَ: حَدَّثَنَا ابْنُ جُرَيْجٍ؛ ح: وَحَدَّثَنَا إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ: أَخْبَرَنَا عَبْدُ الرَّزَّاقِ: حَدَّثَنَا مَعْمَرٌ، كِلَاهُمَا عَنْ مُحَمَّدِ بْنِ الْمُنْكَدِرِ، عَنْ جَابِرٍ بِهَٰذَا الْحَدِيثِ، غَيْرَ أَنَّ ابْنَ جُرَيْجٍ لَيْسَ فِي حَدِيثِهِ ذِكْرُ الْمَلَائِكَةِ وَبُكَاءِ الْبَاكِيَةِ.

৬১৭৫। জাবির (রা) থেকে এ সূত্রেও উপরের হাদীসের অনুরূপ বর্ণিত হয়েছে। কিন্তু এই সূত্রে বর্ণিত ইবনে জুরাইজের বর্ণনায় ফেরেশতা এবং ক্রন্দনকারিণীর ক্রন্দনের কথা উল্লেখ নেই।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ أَحْمَدَ بْنِ أَبِي خَلَفٍ: حَدَّثَنَا زَكَرِيَّاءُ ابْنُ عَدِيٍّ: أَخْبَرَنَا عُبَيْدُ اللهِ بْنُ عَمْرٍو عَنْ عَبْدِ الْكَرِيمِ، عَنْ مُحَمَّدِ بْنِ الْمُنْكَدِرِ، عَنْ جَابِرٍ قَالَ: جِيءَ بِأَبِي يَوْمَ أُحُدٍ مُجَدَّعًا، فَوُضِعَ بَيْنَ يَدَيِ النَّبِيِّ ﷺ - فَذَكَرَ نَحْوَ حَدِيثِهِمْ.

৬১৭৬। জাবির (রা) থেকে বর্ণিত। তিনি বলেন, ওহুদের যুদ্ধের দিন আমার পিতার বিকৃত লাশ নিয়ে আসা হল। তা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সামনে রাখা হল।... অবশিষ্ট অংশ পূর্বের হাদীসের অনুরূপ।

